বিশ্বাস কি এরূপ ঘোরতর মূর্খতা? যাহা তিন সহস্র বৎসর অবাধে কোটি কোটি মনুষ্যের ভক্তির বিষয় হইয়া আসিতেছে, সর্ব্ববিজয়ী ইসলাম ও খ্রীষ্ট ধর্ম্ম যাহার তেজোহ্রাস করিতে সমর্থ হয় নাই, সর্ব্ববিজয়ী বৌদ্ধধর্ম্ম যাহার নিকট পরাভূত হইল, তাহা কি কেবল মূর্খতার ফল? তাহার কি কোন নৈসর্গিক ভিত্তি নাই? না থাকিলে এত বল হইবে কেন?

সেই নৈসর্গিক ভিত্তির আমরা অনুসন্ধানে প্রবৃত্ত হইব। কিন্তু পূর্ব্বকালে এই ভিত্তি যে আকারে আর্য্যগণের চক্ষে দীপ্যমান হইয়াছিল, আমরা তাহা আর খুঁজিয়া পাইব না। তাঁহারা কি প্রকারে চিন্তা করিতেন, কি প্রণালীতে বিচার করিতেন, আমরা তাহা বুঝিতে পারি না। আমরা যাহা অনেক অনুসন্ধান করিয়া, অনেক বিচার করিয়া স্থির করি, তাঁহারা হয় ত তাহা কেবল আভ্যন্তরিক দৃষ্টিতে দেখিতে পাইতেন। আমরা সে পথে যাইব না—গেলে কিছু বুঝিতে পারিব না—কিছু বুঝাইতে পারিব না। এখন কোন তত্ত্বের নৈসর্গিক ভিত্তি বুঝাইতে গেলে, ইউরোপীয় বিজ্ঞানের আলোকে তাহা স্পষ্টীকৃত করিতে হইবে। নহিলে ঊনবিংশ শতাব্দীতে কেহ বুঝিবে না। আমরা এ বিচারে একজন ইউরোপীয় দার্শনিক এবং একজন ইউরোপীয় বিজ্ঞানবিদের আশ্রয় গ্রহণ করিব। মিল ও ডার্ব্বিন আমাদিগকে পথ দেখাইয়া দিবেন।

পৃ. ১১০, ৮ পংক্তিটি ছিল না।

পংক্তি ৯, "বিজ্ঞানে ইহা পদে পদে" কথা কয়টির পূর্ব্বে ছিল—

পঞ্চম। যাঁহারা হিন্দুধর্ম্মের পুনঃসংস্কারে নিযুক্ত, তাঁহাদিগকে আমরা জিজ্ঞাসা করি যে, একেশ্বরবাদের পুনরুজ্জীবন অপেক্ষা, ত্রিদেবোপাসনার পুনরুজ্জীবন অধিক সহজ, বিজ্ঞানসঙ্গত এবং লোকানুমত হয় কি না?

ষষ্ঠ। এই প্রবন্ধে অনেক স্থানে এমত কথা আছে যে, তদ্দ্বারা অনেকে বুঝিতে পারেন যে, ঈশ্বর বৈজ্ঞানিক প্রমাণের দ্বারা সিদ্ধ নহে। বস্তুতঃ এ কথা ঠিক নহে। সর্ব্বশক্তিমান্, সর্ব্বজ্ঞ, দয়াময় এবং প্রবৃত্তিশালী ঈশ্বরই বিজ্ঞানের দ্বারা অসিদ্ধ, ইহাই আমরা বলিয়াছি। জগতের নির্ম্মাতা বিজ্ঞানের দ্বারা সিদ্ধ নহেন। কিন্তু

"বাঙ্গালীর উৎপত্তি" প্রবন্ধের পঞ্চম পরিচ্ছেদের (পৃ. ৩৫৬, ১৩ পংক্তি) "মালজাতি এখনকার বাঙ্গালী মাল।" কথা কয়টির পর (*) পাদচিহ্ন ছিল; এবং পাদটীকায় 'বঙ্গদর্শনে' ছিল—

* In his late work on the ancient Geography of India General Cunningham quotes a passage from Pliny in which the *Malli* are mentioned, as occupying the country between the *Calingae* and the Ganges. The passage is this:—"*Gentes. Calingæ proximi mari et supra mandei malli. quorum mons mallas, finisque ejus tructus est Ganges.*" In another passage we have, *ab iis (Palibothris) in interiore sita monedes et Suari quorum mons maleus*, and putting the two passages together, General Cunningham thinks, "it highly probable that both names may be intended for the celebrated Mount Mandar, to the south of

Bhaugulpore, which is fabled to have been used by the Gods and demons at the churning of the ocean." The *Mandei* General Cunningham identifies "with the [illegible]itants of the Mahanadi river, which is the *Manada* of Ptolemy." "The [illegible]alei would therefore be the same people as Ptolemy's Mandalæ, who [illegible] right bank of the Ganges to the south of Palibothra—" the [illegible]ndali having been already identified with the Monedes and the [illegible] Mu[illegible]. "Or" adds General Cunningham "they may be the people of the Rajmahal Hills who are called Maler, which would appear to be derived from the Canarese Male and the Tamil Malei, a "hill." It would, therefore, be equivalent to the Hindu Pahari or Parbatiya a "hillman". Putting this last suggestion aside for the present, it seems to me that there is some little confusion in the attempt to identify both the Menedes and the Malli with the Mundas. If the Mandei and the Malli are distinct nations and it will be observed that both are mentioned in the same passage—the former rather than the latter would seem to correspond with the *Monedes* or Mundus. The *Malli* would then correspond rather to the Suari "*Quorum Mons Maleus*"—the hills bounded by the Ganges at Rajmahal They may therefore be the same as the Mals. In other words, the Mals—the words Maler or Malhar seem to be merely a plural form—may possibly be a branch of the great Sauriyan family to which the Rajmahal Paharias, the Oraons and the Sabaras all belong, and which Colonel Dalton would describe as Dravidian. Fifteen hundred two thousand years ago this people may have occupied the whole of Western Bengal." *Bengal Census Report*, 1871. P. 184-185. কথাগুলি বড় বুঝিতে পারিলাম না—কৌতূহলী পাঠকের নিকট উপহার দিবার মানসেই ইহা উদ্ধৃত করিয়াছি।